ইন্‌শাআল্লাহ এমন একটি নতুন ব্যবস্থা আসবে, যা শরীয়তের বরকতে পূর্ণ হয়ে যাবে।

## সুদবিহীন ব্যাংকিং এবং অমুসলিম

সুদবিহীন ব্যাংকিংয়ের সমালোচকগণ এই বিষয়টি অনেক জোর দিয়ে বলেছেন যে, ব্যাংকিংয়ের এই পদ্ধতি অমুসলিমদের অনেক পছন্দ হয়েছে। এজন্য তা পশ্চিমা বিশ্বেও ব্যাপকভাবে সমাদৃত হয়েছে। যদিও এটি একটি আজগুবি দলিল যে, কোন হালাল জিনিস অমুসলিমদের পছন্দ হয়ে গেলে তাকে হারাম মনে করা উচিৎ। বাস্তবতা হল, পশ্চিমা বিশ্বে তিনটি শ্রেণী আছে। একটি শ্রেণী হচ্ছে তারা, যারা সুদবিহীন ব্যাংক এজন্যই গ্রহণ করেছে যে, এর মাধ্যমে মুসলমানদের সাথে লেনদেন করে তাদের ব্যবসা প্রসারিত করার প্রয়োজন ছিল। কেননা, দিন দিন মুসলমানদের মধ্যে সুদী ব্যবস্থা থেকে মুক্তি লাভের ঝোঁক বৃদ্ধি পাচ্ছে। আমি একটি প্রসিদ্ধ পশ্চিমা ব্যাংকের দায়িত্বশীলকে জিজ্ঞাসা করি যে, ইসলামী ব্যাংকিংয়ের জন্য কোন ইউনিট বা প্রতিষ্ঠান কায়েম করার ধারণা আপনাদের কেন সৃষ্টি হল? তিনি উত্তরে বললেন, আমাদের মুসলমান গ্রাহকরা আমাদেরকে বলেন যে, আমরা সুদের উপর কাজ করব না। তাই আমাদের সুদবিহীন ব্যাংক দরকার। আমাদের গ্রাহকদের চাহিদা পূরণের জন্যই আমাদের এটা করতে হবে।

দ্বিতীয় শ্রেণী হল, যারা জ্ঞানগতভাবে সুদবিহীন ব্যাংকের গবেষণা করার পর এই ফলাফলে পৌছতে পেরেছে যে, সুদী ব্যবস্থায় যেসব ঝুকি ও ক্ষতি হয় এই ব্যবস্থায় তা নেই। বর্তমান অর্থনৈতিক মন্দার পর এ ধরণের মানুষের সংখ্যা বৃদ্ধি পাচ্ছে বলে মনে হয়।

তৃতীয় শ্রেণী হল, যারা সুদবিহীন ব্যাংক ব্যবস্থার প্রাণঘাতী শত্রুতে পরিণত হয়ে আছে। তাদের আশংকা হল, যদি এই ব্যবস্থা সফলকাম হয়ে যায় তাহলে আমাদের সাজানো ধরায় পানি পড়ে যাবে। এরা হচ্ছে ঐ শ্রেণী, যাদের হাতে অপপ্রচারের বিরাট শক্তি আছে। কিছু কাল থেকে এমন কোন দিন যাচ্ছে না, যাতে সুদবিহীন ব্যাংকিংয়ের বিরুদ্ধে কোন না কোন বিষাক্ত প্রবন্ধ জনসাধারণের সম্মুখে আসছে না। এসব প্রবন্ধসমূহে আমাকে বিশেষ করে গালমন্দের লক্ষ্যবস্তুতে পরিণত করা হয়েছে। এর

একটি কারণ হল, বিগত বৎসর মধ্যপ্রাচ্য ও মালয়েশিয়াতে বিলিয়ন বিলিয়ন টাকার এমন কিছু চেক (অর্থায়নের সার্টিফিকেট) ইস্যু হয়ে গিয়েছিল, যা আমি শরয়ী দৃষ্টিতে সঠিক মনে করিনি। আমি মজলিসে শরয়ীর সভাপতি হিসেবে এর বিরুদ্ধে বিবৃতি দিয়েছি। যা মধ্যপ্রাচ্য ও পশ্চিমা বিশ্বের সংবাদপত্রগুলো লালকালির হেডলাইনে প্রকাশিত করেছিল। এর ফলে অর্থনৈতিক ব্লকে একটি হৈচৈ পড়ে যায়। অতঃপর আমি বাহরাইনে মজলিসে শরয়ীর সভা ডেকে এই চেকগুলোর বিরুদ্ধে রেজুলেশন মঞ্জুর করিয়েছি এবং এর জন্য কিছু শরয়ী মূলনীতি নির্ধারণ করে দিয়েছি, যার ফলে দ্রুত বাড়তে থাকা এই মার্কেটে স্থিতাবস্থা সৃষ্টি [illegible]য়। এই পরিস্থিতি বিশেষ করে ঐ পশ্চিমা শ্রেণীর কাছে এতই অসহনীয় [illegible] যে, এক পাকিস্তানী মৌলভীর কথায় সারা দুনিয়ার আর্থিক প্রতি[illegible] স্তব্ধ হয়ে গেছে। সুতরাং, এই ঘটনার সূত্রে ঐ শ্রেণীটি আপন আ[illegible]কারের উপর চাপ সৃষ্টি করেছে যে, সুদবিহীন ব্যাংকিংয়ের ফলাফল এটাই [illegible] যে, বাজারের উপর সেসব লোকের প্রভাব বৃদ্ধি পাচ্ছে যারা শরীয়তে[illegible]। আর তাদের ভাষায়, যেহেতু শরীয়তের অনুসরণের অপর নাম হচ্ছে [illegible] ও মৌলবাদ, তাই তারা চিৎকার করে বলছে যে, ইসলামী ব্যাংক[illegible]লন দেয়ার কারণে পুরো অর্থব্যবস্থাই সন্ত্রাসীদের হাতে চলে যাচ্ছে। [illegible] হিসেবে তারা আমার ঐসব প্রবন্ধ বিকৃত করে উপস্থাপন করছে, যা [illegible]দের উপর লিখেছি।

### সর্বশেষ নিবেদন

পরিশেষে একটি ভ্রাতৃত্বপূর্ণ নিবেদন করে আমার কথা শেষ করছি। যতদুর আমার সম্পর্ক আছে, আমি প্রথমেই বলেছি যে, আমার ব্যাপারে আকারে ইঙ্গিতে যেসব বলা হয়েছে সে ব্যাপারে আমার কোন বক্তব্য নেই। কিন্তু 'মুরাওয়াজা ইসলামী ব্যাংকারী' নামক কিতাবে বিশেষ করে ঐসব যুবক আলেমদেরকে হাসি, তামাশা, অপবাদ ও আক্রমণের লক্ষ্যবস্তুতে পরিণত করা হয়েছে, যারা সুদবিহীন ব্যাংককে শরয়ী পরামর্শ প্রদান করে। তাদের অধিকাংশই মূলত দরস, তাদরীস ও ফতোয়ার খেদমতের সাথে জড়িত। তাদের ব্যাপারে কোথাও সম্পূর্ণ স্পষ্টভাবে

আবার কোথায় স্পষ্টের কাছাকাছি ইঙ্গিতে এই অপবাদ দেয়া হয়েছে যে, তারা শুধু আর্থিকভাবে লাভবান হওয়ার জন্য বিবেক বিক্রি করছে। আমার দরদমাখা নিবেদন হল, এরাতো আপনাদেরই ভাই, আপনাদের দর্শনের সাথে সম্পৃক্ত, আপনাদের মাদরাসাতেই খেদমতে আত্মনিয়োজিত। তাদের সাথে ভিন্নমত পোষণ করার পরিপূর্ণ অধিকার আপনাদের আছে। কিন্তু এই ধরণের অপবাদ আরোপ করা নিয়তের উপর আক্রমণ নয় কি? এই আক্রমণ করে আপনারা কার হাতে অস্ত্র তুলে দিচ্ছেন? অথচ তাদের মধ্যে এমন লোকও আছে, যাদের ব্যাপারে আমার এই দৃঢ় বিশ্বাস আছে যে, তারা শরয়ী আহকামের বড়ত্বের সামনে বড় থেকে বড় সম্পদকে পায়ে ঠেলে দিতে পারে। এই ধরণের লোকদের আপনারা 'উলামা' নয়; বরং 'যুবক ব্যাংকার' বলে অভিহিত করেছেন? এটা কি تنابزبالألقــاب (খারাপ উপাধি প্রদান)-এর শামিল নয়? তাদের মধ্য থেকে একজন غــرر বা ধোকাবাজি বিষয়ে তার 'পিএইচডি'র প্রবন্ধ রচনা করেছেন। আপনারা বলেছেন:

"যতদুর ধোকাবাজির সম্পর্ক, যদি এর সঠিক ব্যাখ্যা করা হয় তাহলে এটা ইসলামী ব্যাংকিংয়ের শরীরে এমন রোগ যার কোন চিকিৎসা নেই। এই আশংকার পরিপ্রেক্ষিতে কোন ব্যাংকার ডক্টর সাহেব এই বিষয়ে স্পেশালাইজেশন করেছেন..... ।" -(পৃ:১১৭)

এই আক্রমনাত্মক বাক্যক্ষেপনের মাধ্যমে আপনারা আপনাদের সমমনাদের কাছ থেকে প্রশংসা হয়তো পেয়েছেন, কিন্তু দাগ টানানো অংশের উপর যদি প্রশ্ন করা হয় যে, ؟ هلا شققت قلبه (অর্থাৎ, কেন তার অন্তর খুলে দেখনি?) তাহলে তার উত্তরও এখনই চিন্তা করে নেয়া উচিৎ।

'يا ايها الذين آمنوا اجتنبوا كثيرا من الظن' এবং 'ظنوا بالمؤمنين خيرا' এবং 'لايسخر قوم من قوم عسى أن يكونوا خيرا منهم' এবং 'لايجرمنكم شــنآن قــوم علــى ألا تعــدلوا'-এর মতো কুরআন হাদীসের অকাট্য বিধানসমূহ আলোচনা ও প্রবন্ধ রচনার সময় লক্ষ্য রাখার কি কোন প্রয়োজন নেই? ঐ হাদীসটি আমাদের সকলের মনে রাখা উচিৎ, যা হযরত

